# সূরা - ১০৬

## কুরাইশগোত্র

(আল্-ক্কুরাইশ, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ কুরাইশদের নিরাপত্তার জন্য,—

২ শীতকালীন ও গ্রীষ্মকালীন বিদেশযাত্রায় তাদের নিরাপত্তার জন্য।

৩ অতএব তারা এই গৃহের প্রভুর উপাসনা করুক;

৪ যিনি ক্ষুধায় তাদের আহার দিয়েছেন, আর ভয়-ভীতি থেকে তাদের নিরাপদ রেখেছেন।